যুদ্ধযাত্রা করিলেন। কামরান্ রাত্রিযোগে (১৫৫১, ২০এ নভেম্বর) জিরবর নামক স্থানে অতর্কিতভাবে হুমায়ূনের শিবির আক্রমণ করেন। এই অভাবনীয় বিপদ্‌পাতে হিন্দাল্ আত্মপ্রাণ-বিসর্জ্জনে সম্রাটের প্রাণরক্ষা করিয়াছিলেন। সে আত্মদানের করুণ-কাহিনী গুলের ভাষায় আমরা লিপিবদ্ধ করিব ঃ—

"সম্রাট্-সৈন্য জিরবরে উপস্থিত হইলে সংবাদ আসিল, কামরান্ রাত্রিযোগে হুমায়ূনের শিবির আক্রমণ করিবেন। হিন্দাল্ অবিলম্বে হুমায়ূন্-সমীপে আসিয়া নিবেদন করিলেন,—'সর্ব্বোচ্চ ভূমিতে সম্রাটের শিবির সন্নিবিষ্ট হউক এবং শিশুপুত্র আক্‌বর-সহ সম্রাট্ সুরক্ষিত হইয়া তথায় অবস্থিতি করুন।'

"সম্রাট্ ও ভ্রাতুষ্পুত্র সম্বন্ধে এইরূপ সুব্যবস্থা করিয়া বীরশ্রেষ্ঠ হিন্দাল্ একে একে আপন অনুচরবর্গকে আহ্বান করিয়া বলিলেন,—'মনে রাখিও,সম্রাটের হিতার্থে তোমাদের আজীবনের অনুষ্ঠান, আজিকার একদিনের আত্মোৎসর্গের সমান। খোদার কৃপায় আজিকার অগ্নিপরীক্ষায় উত্তীর্ণ হইবার পর ধন, মান, প্রভুত্ব—যাহার যাহা কিছু যাচ্ঞা, আমি অকাতরে তাহা আশাতীতরূপে পূর্ণ করিব।' অতঃপর যুদ্ধক্ষেত্রে প্রতি অধ্যক্ষের স্থান ও কার্য্য নির্দ্দেশ করিয়া

রাজভ্রাতা অবিলম্বে আপন অস্ত্র ও বর্ম্ম আনিতে আদেশ প্রদান করিলেন। কিন্তু পরিচ্ছদ-রক্ষক হস্ত প্রসারণ করিবা-মাত্র পশ্চাতে হাঁচি পড়িল; অমঙ্গল-আশঙ্কায় তাহার আর হাত উঠিল না।

"পরে যখন অস্ত্র বর্ম্ম লইয়া রক্ষক হিন্দালের নিকট উপস্থিত হইল, রাজভ্রাতা তাহার অকারণ বিলম্বের হেতু অনুযোগ করিলেন। রক্ষক বিলম্বের কারণ আনুপূর্ব্বিক নিবেদন করিলে, হিন্দাল্ বলিলেন,—'ছি, ছি, তুমি ভুল করিয়াছ। অমঙ্গল-আশঙ্কায় নিবৃত্ত না হইয়া তোমার বরং বলা উচিত ছিল, খোদার আশীর্ব্বাদে আজিকার আত্মদান যেন সার্থক হয়।' উপস্থিত সকলকে সম্বোধন করিয়া বলিলেন,—'বন্ধুগণ! তোমরা সাক্ষী, আমি এখন হইতে সর্ব্বপ্রকার নিষিদ্ধ ভক্ষ্য ও অন্যায়াচরণ পরিত্যাগ করিলাম।' উপস্থিত বন্ধুগণ সকলে একযোগে আশীর্ব্বচন উচ্চারণ করিলেন। অতঃপর অস্ত্র বর্ম্ম পরিধান করিয়া পরিখায় পরিখায় উপস্থিত হইয়া সৈনিকগণকে উৎসাহিত করিতে লাগিলেন। সেই সময় তাঁহার জনৈক অনুচর সহসা চীৎকার করিয়া উঠিল,—'শত্রুদল আমাকে আক্রমণ করিয়াছে।' হিন্দাল্ তৎক্ষণাৎ অশ্ব হইতে অবতরণ করিয়া বলিলেন,—'অসিমুখে-বিপন্ন নিজ অনুচরকে যে রক্ষা

না করে, সে কাপুরুষ!' কিন্তু তাঁহার সঙ্গিগণের একজনও অশ্ব হইতে অবতরণ করিল না। দুইবার শত্রুর আক্রমণ ব্যর্থ করিয়া রাজভ্রাতা ধরাশায়ী হইলেন।

"মীর বাবা দোস্ত হিন্দালের মৃতদেহ বহন করিয়া তাঁহার শিবিরাবাসে লইয়া গেল। পাছে বাহিনীমধ্যে ভীতি-সঞ্চার হয়, এই আশঙ্কায় মীর শিবিরদ্বারে প্রহরী রাখিয়া বলিয়া দিল যে, রাজভ্রাতা আহত; সম্রাটের আদেশ,—কাহারও প্রবেশ নিষেধ। মীর তৎপরে সম্রাটের নিকট উপস্থিত হইয়া বিষণ্নমুখে কহিল,—'মীর্জ্জা হিন্দাল্ আহত।' হুমায়ূন্ তৎক্ষণাৎ অশ্ব আনিতে আদেশ দিয়া বলিলেন,—'আমি এখনই তাহাকে দেখিতে যাইব।' মীর দৃঢ়স্বরে বলিল,—'মীর্জ্জার আঘাত সাঙ্ঘাতিক; সম্রাটের তথায় যাওয়া যুক্তিযুক্ত নয়।' সম্রাটের আর বুঝিতে বাকী রহিল না। ব্যথিত হুমায়ূন্ বারবার আত্মসংযমের চেষ্টা করিলেও ধৈর্য্যের বাঁধ ভাঙ্গিয়া তাঁহার অশ্রুপ্রবাহ ছুটিল। কিন্তু কর্ত্তব্য শোকের মুখ চাহে না; বুক ভাঙ্গিয়া গেলেও সে তাহার কঠোর দায়িত্ব বিস্মৃত হয় না। অশ্রু মুছিয়া হুমায়ূন্ খিজর্ খাঁর প্রতি আদেশ প্রচার করিলেন,—'মীর্জ্জা হিন্দালের মৃতদেহ তোমার জাগীর জূই-শাহীতে লইয়া গিয়া সমাধিকার্য্য সম্পন্ন কর।'

"উষ্ট্রের উপর শবাধার স্থাপিত হইলে, খিজর্ মর্ম্মভেদী বিলাপে দিঙ্মণ্ডল মুখরিত করিয়া, তাহার মুখরজ্জু ধরিয়া ধীরে ধীরে অগ্রসর হইতে লাগিলেন। সে হৃদয়বিদারী স্বর সম্রাটের শ্রুতিগোচর হইলে, তিনি বলিয়া পাঠাইলেন, 'খাঁকে বল--ধৈর্য্য বিনা উপায় নাই। এই নিদারুণ শোকে খাঁর অপেক্ষা আমি অধিকতর মর্ম্মপীড়িত; কিন্তু সম্মুখে শোণিতলোলুপ নিদারুণ শত্রু—কেবল প্রতিশোধ-তৃষ্ণায় অসীম ধৈর্য্যে হৃদয় বাঁধিয়া রাখিয়াছি।' "

যৌবনের পূর্ণ গরিমায়, বীরত্বের শ্রেষ্ঠ মহিমায়, আত্ম-দানের অবিনশ্বর গৌরবে, তেত্রিশ বর্ষ বয়সে মীর্জ্জা হিন্দাল্ অক্ষয়লোকে প্রয়াণ করিলেন ( ২০ নভেম্বর, ১৫৫১ )।

হিন্দালের মহিমময় মৃত্যু সংবাদ যখন কাবুলে গুল্-বদনের শ্রুতিমূলে পৌঁছিল, তখন হৃদয়ভেদী হাহাকার দিঙ্মণ্ডল বিদীর্ণ করিতে লাগিল। হিন্দাল্! হিন্দাল্! উদার-হৃদয় চিরস্নেহময় সহোদর, নরত্ব-বীরত্বের আকর হিন্দাল্ আর নাই। হায়, সে সুঠাম নয়নাভিরাম মূর্ত্তি আজ পাষাণী মেদিনী-জঠরে চিরনিথর! ছিন্ন-লতিকার ন্যায় শাহ্জাদী ধরালিঙ্গন করিয়া আকুল কুন্তলে অনিবার অশ্রুজলে কঠিন ধরিত্রীতল সিক্ত করিতে লাগিলেন। গুমরিয়া গুমরিয়া তাঁহার মর্ম্মরোদন কঠোর পর্ব্বতপ্রদেশ

প্রতিধ্বনিত করিল। শৈশবের স্মরণীয় দিনগুলি একে একে তাঁহার স্মরণপথে উদিত হইতে লাগিল। হায় রে, সে প্রীতিপ্রফুল্ল চক্ষু আজ চিরনিমীলিত! সে হৃদয়-বিকাশী হাসিমাখা আদরের অমিয়-নির্ঝর অধর চিরনীরব! নিষ্ঠুর কবরভূমির পাষাণ-অবরোধ ভেদ করিয়া, প্রীতির দৃষ্টিতে দীর্ণদগ্ধহৃদয়ে অমৃত সিঞ্চিয়া, সুধাগলিত-স্বরে হিন্দাল্ কি আর একটীবার ডাকিবে—গুল্! না—না—না! নির্ম্মম শমন সে বীরবক্ষের উপর স্তব্ধ-পাষাণ চাপাইয়া দিয়াছে; সহোদর-স্নেহে আর সে বিশাল বক্ষ স্পন্দিত হইবে না; আদরের সে মধু-নির্ঝর আর ছুটিবে না; কাতর প্রার্থনায় চিরঅনুকূল শ্রবণ আজ প্রস্তররুদ্ধ; গুলের আকুল ক্রন্দন, বুকফাটা দীর্ঘশ্বাস আর তাহা স্পর্শ করিবে না। হায় হিন্দাল্! হায় হিন্দাল্! 'না জানি কোন্ নির্দ্দয়-হৃদয় এই নিরপরাধ যুবার অঙ্গে অস্ত্রাঘাত করিয়াছে! হায় খোদা, হিন্দালের পরিবর্ত্তে সাদৎ-ইয়ারকে লইয়া আমায় কেন পুত্রহারা করিলে না; খিজরকে লইয়া আমার হৃদয়ে কেন চিরবৈধব্য-বেদনা দিলে না; আর সর্ব্বাপেক্ষা শ্রেষ্ঠ-বিধান, আমার কেন জীবনান্ত করিলে না!'

"আয় দরেঘা, আয় দরেঘা, আয় দরেঘা!
আফ্‌তাবম্ শুদ্ নিহান্ দর্ জের্ ই মেঘ্!"

হায় রে, হায় রে, হায় রে দুঃখ! আমার সূর্য্য মেঘের তলে চিরতরে ডুবিয়ে গেল!

নিষ্ফল বিলাপে রাজ-অন্তঃপুর ভূকম্পনের আবেগে কম্পিত হইতে লাগিল। হিন্দাল্ চিরনিদ্রায় অভিভূত হইয়া রহিল!

এদিকে দুর্ব্বৃত্ত কামরানের প্রতিবিধিৎসার দিন সন্নিকট হইয়া আসিল। হিন্দালের অকাল-মৃত্যুতে নিষ্ঠুর নিয়তি নিদারুণ নির্য্যাতিত সম্রাটের উপর কৃপাকটাক্ষপাত করিলেন। নৈশযুদ্ধে পরাজিত হইয়া কামরান্ নানাস্থানে পলায়ন করিয়াও আত্মরক্ষা করিতে পারিলেন না;—ধৃত হইয়া বন্দীরূপে সম্রাট্-সমীপে নীত হইলেন। হিন্দালের মৃত্যু ও আপনার প্রতি সহস্র দুর্ব্যবহারের কথা স্মরণ করিয়াও ক্ষমাশীল সম্রাট্ কামরানের প্রতি গুরুতর দণ্ড-বিধান করিতে পারিলেন না—কেবলমাত্র যাবজ্জীবন বন্দী করিয়া রাখিবার আজ্ঞা দিলেন।

কিন্তু সম্রাটের সদয়-বিধানে সভাস্থলে অসন্তোষের গুরু-গুঞ্জনধ্বনি উত্থিত হইল। সমবেত আমীর-উমারা, সম্ভ্রান্ত ও মধ্যবিত্তজন, সভাসদ্, সৈনিক, কামরানের নির্য্যাতন-পীড়িত উচ্চনীচ সকলে একবাক্যে বলিল,—'রাজকর্ত্তব্য, সাম্রাজ্য-শাসন ভ্রাতৃবাৎসল্যের মুখাপেক্ষী নহে। এক্ষেত্রে ভ্রাতার

প্রতি যদি মমতা করিতে হয়, সম্রাটের সিংহাসন পরিত্যাগ করাই শ্রেয়। আর যদি রাজপদ বাঞ্ছিত হয়, ভ্রাতৃস্নেহ বিসর্জ্জন দেওয়াই বিধান। কিব্‌চকের সঙ্কীর্ণ গিরি-সঙ্কটে এই দুর্ব্বৃত্ত কামরান্ সম্রাটের পবিত্র মস্তকে কিরূপ সাঙ্ঘাতিক আঘাত প্রদান করিয়াছিল,তাহা কি স্মরণ নাই? আফ্‌গানগণের সহিত ষড়্‌যন্ত্র করিয়া এই প্রতারক শঠ, মীর্জ্জা হিন্দালের প্রাণ-সংহার করিয়াছে। অসংখ্য চঘ্‌তাই ইহারই জন্য মৃত্যুমুখে পতিত হইয়াছে। কত নিরপরাধ বালক, রমণী বন্দী হইয়া ধর্ম্ম বিসর্জ্জন দিয়াছে! আমাদের সন্তান-সন্ততি-রমণীগণের দ্বারা ভবিষ্যতে সে নিষ্ঠুর-নাট্যের পুনরভিনয় আমরা কদাচ ঘটিতে দিব না। পরলোকে জহান্নম্ প্রত্যক্ষ করিয়া সকলে শপথ করিতেছি যে, আমাদের জীবন, স্ত্রীপুত্র, সর্ব্বস্ব সম্রাটের একগাছি কেশরক্ষার্থ অকাতরে বলি দিব; কিন্তু মুক্তকণ্ঠে বলিব, কামরান্ সম্রাটের ভাই নয়,—শত্রু!'

অতঃপর আর অধিক বাক্যব্যয় না করিয়া সকলে সমস্বরে বলিয়া উঠিল,—'যে দুর্ব্বৃত্ত ভ্রাতা রাজ্যধ্বংসকারী, তাহার শিরচ্ছেদই শ্রেয়।' কিন্তু নৃপতির নিরতিশয় ভ্রাতৃ-বৎসল হৃদয়, এই সঙ্গত-বিধানের অনুমোদন করিল না। অবশেষে দুর্ব্বলচিত্ত বাদ্‌শাহ্‌ অশান্ত ক্রোধের সে উচ্ছ্বসিত

গর্জ্জন অবহেলা করিতে না পারিয়া, কামরান্‌কে অন্ধ করিয়া দিবার জন্য সঈদ্‌ মুহম্মদের প্রতি আদেশ প্রচার করিলেন। *

ভ্রাতৃদ্বন্দ্বের করাল-বহ্নি নির্ব্বাপিত হইলে, হুমায়ুনের তৃষিত চক্ষু কাবুলের গিরি-নির্ঝর-নন্দিত, তুষার-বলয়িত প্রদেশ হইতে পুনরায় দিল্লী ও আগ্রা অভিমুখে ধাবিত

* আবুল্‌-ফজলের 'আক্‌বরনামার' উপাদান-সংগ্রহের জন্য সম্রাট্‌ আক্‌বর আদেশ প্রচার করেন। এই রাজ-অনুজ্ঞায় হুমায়ুনের পান-পাত্র-বাহক জৌহর ও সম্রাট্‌ আক্‌বরের 'বকাওলবেগী' ( রন্ধনশালা-পরিদর্শক ) বায়াজীদ্‌ বীয়াতের স্মৃতিকথা রচিত হইয়াছিল। বায়াজীদের 'তারিখ্‌-ই-হুমায়ূন্‌' সম্পূর্ণ হইলে ইহার নয়খানি পুঁথি লিখিত হয়; তন্মধ্যে একখানি সম্রাটের পাঠাগারে, তিনখানি কুমারত্রয় সলীম্‌, মুরাদ ও দানিয়াল্‌কে, একখানি গুল্‌বদনের পাঠাগারে, এবং দুইখানি আবুল্‌-ফজল্‌কে প্রদত্ত হয়; অবশিষ্ট একখানি সম্ভবতঃ গ্রন্থকার স্বয়ং রাখিয়াছিলেন। গুল্‌বদনের 'হুমায়ূন্‌-নামা'ও একই উদ্দেশ্যে রাজাদেশে লিখিত হয়, এবং বায়াজীদের ন্যায় ইহারও যে একাধিক পুঁথি নকল হইয়াছিল, এরূপ অনুমান অসঙ্গত নহে। কিন্তু বৃটিশ মিউজিয়মে রক্ষিত একমাত্র পুঁথি ব্যতীত, গুল্‌বদনের গ্রন্থের দ্বিতীয় পুঁথি অদ্যাবধি আবিষ্কৃত হয় নাই। গভীর পরিতাপের বিষয়, এই একমাত্র পুঁথি আবার অসম্পূর্ণ—শেষের কয়েক পৃষ্ঠা লুপ্ত। কামরান্‌কে অন্ধ করিয়া দেওয়া পর্য্যন্ত ঘটনা ইহাতে বিদ্যমান।

হইল। ১৫৫৪ খ্রীষ্টাব্দের ১৫ই নভেম্বর তিনি দ্বিতীয়বার হিন্দুস্থান-বিজয়ে অগ্রসর হইলেন, এবং পর বৎসর ২৩এ জুলাই দিল্লীতে আপনাকে সম্রাট্‌ বলিয়া ঘোষণা করিলেন। কিন্তু চিরবাঞ্ছিত রাজদণ্ড করগত করিবার কিছুদিন পরেই লোকান্তর হইতে সহসা তাঁহার আহ্বান আসিল। ১৫৫৬ খ্রীষ্টাব্দে, জানুয়ারীর শেষভাগে, একদিন অপরাহ্ণে সম্রাট্‌ শের শাহ্‌-প্রতিষ্ঠিত শেরমণ্ডল ভবনে পাঠাগার-পরিদর্শন ও শুক্র গ্রহের উদয়কাল নির্ণয় করিতে গমন করেন। সোপান-অবতরণকালে সহসা পদস্খলিত হইয়া তাঁহার যে চৈতন্য বিলুপ্ত হয়, তাহা আর ফিরিয়া আসে নাই। দুর্ঘটনার তিন দিন পরে আটচল্লিশ বৎসর বয়সে চিরহতভাগ্য সম্রাট্‌ নিয়তির নির্যাতনাগার ধরাধাম ত্যাগ করিয়া দুঃখ-শোক-তাপের অতীত দেশে চলিয়া গেলেন;—চিরবৈরী শের মৃত্যুতেও যেন শত্রুতা সাধন করিল।

এই নিদারুণ ঘটনার অনতিকাল পূর্ব্বে রুমের বাদ্‌শাহ্‌ সুলেমানের তুর্কী-রণপোতাধ্যক্ষ সীদী আলী রাজ-দরবারে অথিতিরূপে অবস্থান করিতেছিলেন। সাম্রাজ্য তখনও সঙ্কট-সঙ্কুল। শূন্য সিংহাসন অধিকার করিবার নিমিত্ত মোগল-শত্রু সুযোগপ্রয়াসী। যুবরাজ আক্‌বর পঞ্জাব প্রদেশে। সীদীর পরামর্শে আক্‌বরের প্রত্যাবর্ত্তনাবধি

হুমায়ুনের মৃত্যু-সংবাদ গোপন রাখা হইল। এই উদ্দেশ্য সিদ্ধ করিতে বহু মিথ্যা-আচরণের অভিনয় হয়; তন্মধ্যে হুবহু হুমায়ূন্ সাজিয়া একজন লোক দরবারে বসিতেন। সম্রাটের আরোগ্যলাভের অলীক-সংবাদে প্রজাগণ পুলকিত হইল এবং হাহাকারের পরিবর্ত্তে রাজ্যময় বিপুল আনন্দ-রোল উঠিল।

যুবরাজকে প্রচ্ছন্নভাবে পিতৃমৃত্যু জ্ঞাপন করিবার নিমিত্ত সীদী আলী স্বয়ং লাহোরে উপস্থিত হইয়া দেখিলেন, আক্‌বর ইতঃপূর্ব্বে আপনাকে সম্রাট্ বলিয়া ঘোষণা করিয়াছেন।

## আক্‌বরের রাজ্যকালে গুল্‌বদন্‌

শের শাহ্‌ কর্ত্তৃক সিংহাসনচ্যুত হইয়া হুমায়ূন্‌ যখন পবন-চালিত ছিন্ন-পত্রের ন্যায় ইতস্ততঃ বিতাড়িত হইতে-ছিলেন, রাজ-অন্তঃপুরিকাগণ তখন ছিন্নহার কুসুমের ন্যায় বিক্ষিপ্ত। দ্বিতীয়বার সিংহাসন লাভ করিয়া, সম্রাট্‌ তাঁহা-দিগকে কাবুল হইতে ভারতে আনিবার সঙ্কল্প করিয়া-ছিলেন; কিন্তু নিষ্ঠুর শমন তাঁহাকে সে সাধ পূর্ণ করিতে অবসর দেয় নাই। পিতার মৃত্যুর পর বালক আক্‌বর 'সম্রাট্‌' পদে অভিষিক্ত হইয়া, প্রায় বৎসরাবধি শত্রুদমনে ব্যাপৃত ছিলেন; সুতরাং পুনঃপুনঃ চেষ্টাসত্ত্বেও তিনি তৎকালমধ্যে তাঁহাদিগকে আনাইতে সমর্থ হ'ন নাই। সিংহাসনে দৃঢ়প্রতিষ্ঠিত হইয়া, তিনি অনতিবিলম্বে তৎকার্য্য-সাধনার্থ কয়েকজন বিশ্বস্ত আমীরকে কাবুলে প্রেরণ করিলেন।

১৫৫৭ খ্রীষ্টাব্দের প্রথম ভাগে, সম্রাট্‌-জননী হামীদা বানু, গুল্‌বদন্‌, সলীমা, হাজী ও গুল্‌চিহ্‌রা বেগম, অন্যান্য কর্ম্মচারিগণের মহিলাবর্গসহ পশ্চিম সিওয়ালিকস্থ মান-কোটের রাজশিবিরের নিকট আসিয়া পৌঁছিলেন। সংবাদ পাইবামাত্র আক্‌বর প্রিয়সম্মিলনোল্লাসে উৎফুল্লচিত্তে

অগ্রসর হইলেন। শত্রুর কঠোর হুঙ্কার, কামানের কুলীশ ঝঙ্কার, অস্ত্রের বিকট ঝণৎকার এক বৎসর নিরন্তর যাঁহার শ্রবণ-বিবর প্রপীড়িত করিয়াছে, প্রিয়জনের কণ্ঠস্বর যে তাঁহার পক্ষে কি আনন্দপ্রদ, তাহা ভুক্তভোগী ভিন্ন উপলব্ধি করা অসম্ভব। বিশেষতঃ সম্রাট্‌ এখনও বালক, স্বার্থপর সংসারের ছায়াপাতে হৃদয় এখনও কঠিন হয় নাই। স্বজনগণ-সহ সম্রাট্‌ মানকোট-শিবিরে ফিরিয়া আসিলেন। প্রথমে মানকোট হইতে লাহোর, তৎপরে তথা হইতে ১৫৫৭ খ্রীষ্টাব্দের ৭ই ডিসেম্বর সপরিবারে দিল্লী যাত্রা করিলেন। এ কয়েক মাস সম্ভবতঃ রাজপরিবারবর্গ সম্রাট্‌-শিবিরের সন্নিকটে শিবিরাবাসে কালযাপন করিয়াছিলেন।

১৫৫৭ খ্রীষ্টাব্দে ভারতে আগমন হইতে ১৫৭৪ খ্রীষ্টাব্দে তীর্থগমন পর্য্যন্ত দীর্ঘ সতর বৎসর কাল, আমাদের এই ক্ষুদ্র আখ্যায়িকার নায়িকা, নিজ জীবনেতিহাসের উপর দুর্ভেদ্য পটক্ষেপন করিয়াছেন। 'হুমায়ুন্‌-নামা'-পাঠে অতি অনবহিত পাঠকেরও উপলব্ধ হয় যে, এই আত্মগরিমা-শূন্যা রমণী নিজ জীবনকাহিনী সম্বন্ধে সম্পূর্ণ উদাসীন,—একেবারে নির্ব্বাক্‌ বলিলেও অত্যুক্তি হয় না। এমন কি প্রসঙ্গতঃ সাদৎ-ইয়ার ব্যতীত তিনি তাঁহার অপর পুত্রকন্যাগণেরও উল্লেখ

করেন নাই। লোকলোচনান্তরালস্থিত মোগলের অন্তঃপুর হইতে নিবিড় অবগুণ্ঠনবতী এই রমণীর রমণীয় আখ্যান শুনিয়া তাঁহার অন্তরের সহিত ঘনিষ্ঠতর পরিচয়ের জন্য কৌতূহল ব্যাকুল হয়; কিন্তু প্রয়াস পুনঃ পুনঃ নিষ্ফল হইয়া ফিরিয়া আসে। কিন্তু কল্পনা-নেত্রে আমরা দেখিতে পাই যে নিত্যকর্ম্মের বিরামে তাঁহার অবসরকাল এখন কবিতা-রচনায়, বিবিধ পুস্তক-পাঠে, সাম্রাজ্যের সংবাদ-আলোচনায়, কদাচিৎ বা উৎসবানন্দে অতিবাহিত হইতেছে। তাঁহার প্রচ্ছন্নজীবনের যে চিত্রটী আমাদের মানসপটে সর্ব্বাপেক্ষা উজ্জ্বলবর্ণে ফুটিয়া উঠে, তাহা পতিসেবাপরায়ণা সহধর্ম্মিণীর এবং অপত্যস্নেহময়ী জননীর; কিন্তু এই বিদুষী প্রতিভাশালিনী রমণীকে কেবলমাত্র কল্যাণময়ী গৃহদেবীর আসনে প্রতিষ্ঠিত দেখিয়া আমাদের আকাঙ্ক্ষা পরিতৃপ্ত হয় না। আশৈশব যাঁহার অন্তশ্চক্ষু এই অপূর্ব্ব দেশের অপূর্ব্ব আচার-ব্যবহার, রীতি-নীতি, শোভাসৌন্দর্য্য, শিল্পচাতুর্য্য পর্য্যবেক্ষণ করিয়া আসিয়াছে, তৎসম্বন্ধে তাঁহার চিন্তাধারা কি ভাবে প্রবাহিত হইয়াছিল, তাহা জানিবার জন্য ইতিহাস-পাঠকের মন স্বতঃই উৎসুক হয়। কিন্তু যতদূর আবিষ্কৃত হইয়াছে, 'হুমায়ূন্-নামাতে' তাহার ইঙ্গিতমাত্র পাওয়া যায় না। অন্তঃপুরবাসিনী হইলেও তিনি যে নিরন্তর

অবরোধে আবদ্ধ থাকিতেন, তাহা নহে; সম্রাট্-শিবির-সন্নিধানে তাঁহার শিবির অতি সম্মানের স্থান অধিকার করিত বলিয়া ইতিহাসে যে উল্লেখ আছে, তাহাতেই অনুমিত হয়, বাহিরের আলোক তাঁহার পক্ষে দুর্ল্লভ ছিল না। সে আলোকে ভারত-মহিলাগণের যে চিত্র এই মনস্বিনীর মানস-নেত্রে উদ্ভাসিত হইত, কে বলিবে তাহা ছায়াপাতমাত্র করিয়াই মিলাইয়া গিয়াছে? ভারতের সতীধর্ম্ম, জৌহর-ব্রতের অনুষ্ঠান কি এই পতিপরায়ণা রমণীর হৃদয়ে গভীরতর রেখা অঙ্কিত করে নাই?

গুল্ যে কুল অলঙ্কৃত করিয়াছিলেন, নারীর সতীত্ব তাহার গৌরব,—দাম্পত্য-বন্ধনে রমণীর অক্ষুণ্ণ বিশ্বস্ততা তাহার গর্ব্ব। বাবরের মাতামহী বিজয়ী শত্রুকরে বন্দিনী হইলে তিনি বিজেতার জনৈক অনুচরের হস্তে সমর্পিতা হ'ন; কিন্তু তেজস্বিনী আইস্-দৌলৎ (ইসান্-দৌলৎ) তৎক্ষণাৎ সেই অনুচরকে হত্যা করিবার জন্য তাঁহার পরিচারিকাকে আদেশ দেন। আদেশের কারণ জিজ্ঞাসা করিলে আইস্ কেবল বলিয়াছিলেন,—'আমি ইউনুস্ খাঁর ধর্ম্মপত্নী!' এই সংবাদ মোগল-মহিলাগণের নিশ্চয়ই অবিদিত ছিল না। গুল্ও পারিবারিক-ইতিহাসে দেখিয়াছেন, তাঁহার স্বজাতীয়া বহু বন্দিনী-ললনা শত্রুর

সহিত পরিণীতা হইয়াছে এবং তাহাদের মধ্যে কেহ কেহ শত্রুর দেশে পতিসহ সুখে-স্বচ্ছন্দে ঘর করিতেছে।

কিন্তু হিন্দু-মহিলাগণের দাম্পত্যজীবন তৈমুর-বংশোদ্ভব মহিলাগণের আদর্শ হইতে সম্পূর্ণ স্বতন্ত্র। রাজপুত রমণী বন্দিনী হইবার আশঙ্কায় উল্লাসে জীবন দান করে; রাজপুতগণ অসম-শত্রু কর্তৃক আক্রান্ত হইলে স্বহস্তে স্ত্রীপুত্রকন্যাগণকে হত্যা করিয়া, মৃত্যুযজ্ঞে জীবনাহুতি দেয়। শৈশবে পিতৃমুখে গুল্ বহুবার এই বিস্ময়কর কাহিনী শুনিয়াছেন; কিন্তু তখন তিনি বালিকা। এখন পতিপুত্রবতী নারী— সমাজের কঠিন সমস্যা-সকল উদারভাবে গ্রহণ করিতে শিখিয়াছেন; তারপর আকবরের রাজ্যাঙ্কের প্রথম ভাগে বহুবার সেই নিদারুণ মর্ম্মস্পর্শী দৃশ্যের অভিনয় হইয়াছে। মৃত্যুভয় এবং কঠোরতম যন্ত্রণা উপেক্ষা করিয়া হিন্দু-বিধবার স্বেচ্ছায় অগ্নিতে আত্মসমর্পণে, সতীধর্ম্মে গৌরবের এই আত্মবিসর্জ্জনে, কে জানে মুসলমান রমণীর হৃদয় শ্রদ্ধায় পুষ্পিত হইয়া উঠিত কি না? ভ্রাতুষ্পুত্র আকবরের হারেমে রাজপুত-ললনার সমাগমে গুল্‌বদন্ হিন্দু-রমণীগণের আশা-আকাঙ্ক্ষা, প্রকৃতি-প্রবৃত্তি প্রভৃতির ঘনিষ্ঠতর পরিচয় পাইবার সুযোগ পাইয়াছিলেন। কিন্তু ভাষার অনভিজ্ঞতায় সে পক্ষে বিষম অন্তরায় হইয়াছিল। গুল্-

যদি সে ভাষা বুঝিতেন, রাজপুত সতীত্ব ও বীরত্বের জ্বলন্ত কাহিনী-শ্রবণে তিনি যে অধিকতর মোহিত হইতেন, সন্দেহ নাই ; কিন্তু একে দুর্ব্বোধ ভাষা, তাহার উপর এই সকল হিন্দু-রমণী কখন সম্রাটের অন্তঃপুরে মুসলমান-রমণীগণ কর্ত্তৃক সমাদরে গৃহীত হ'ন নাই। তথাপি দাম্পত্য-জীবনে এই হিন্দুবেগমগণের নির্দ্দোষ আচরণ-দর্শনে গুল্‌বদন্‌ বুঝিয়াছিলেন যে, জীবনের কর্ত্তব্যপালনে দীক্ষাদান কোন ধর্ম্মেরই নিজস্ব নহে।

কিন্তু হিন্দু ও মুসলমানগণের মধ্যে ভাষা-ধর্ম্ম, প্রকৃতি-প্রবৃত্তি সম্পূর্ণ বিভিন্ন হইলেও তীর্থের পবিত্রতা ও তীর্থ-দর্শনের ইতিকর্ত্তব্যতা সম্বন্ধে উভয় জাতি সমভাবে অনুপ্রাণিত হইত।

অতঃপর যখন গুল্‌বদন্‌ পুনরায় আমাদের দর্শনপথে পতিত হ'ন, তখন তিনি প্রৌঢ়া রমণী, বয়স প্রায় ৫১ বৎসর—সম্ভবতঃ বিধবা * এবং মুসলমান ধর্ম্মের অবশ্য-

* গুল্‌বদনের স্বামী, চঘ্‌তাই-বংশীয় খিজর্‌ খাজা খাঁর মৃত্যুকাল সম্বন্ধে ইতিহাস নীরব। যতদূর জানিতে পারা যায়, তিনি হুমায়ুনের সহিত ১৫৫৪ খ্রীষ্টাব্দে হিন্দুস্থানে আগমন করেন। আক্‌বরের সিংহাসন-অধিরোহণের পর (১৫৫৬) কিছুদিন তিনি লাহোরের শাসনভার প্রাপ্ত হইয়া পঞ্জাবে সিকন্দর আফ্‌গানের দমনকার্য্যে নিযুক্ত হইয়াছিলেন ;

পালনীয় পবিত্র 'হজ্'-ব্রত পালনের উদ্দেশ্যে পুণ্যতীর্থ মক্কাগমনার্থ একান্ত ব্যাকুলা। কিন্তু সম্রাট্ আক্‌বর তাঁহাকে বিদায় দিতে নিতান্ত অনিচ্ছুক; কেবল এখন-তখন করিয়া দীর্ঘসূত্রিতায় কালহরণ করিতেছেন। সম্রাট্ স্বয়ং এখন 'হজ'-ব্রত পালনের জন্য একান্ত উৎসুক হইয়াছিলেন এবং সম্ভবতঃ গুল্‌কে স্বয়ং সঙ্গে লইয়া যাইবার বাসনায় ইতস্ততঃ করিতেছিলেন। কিন্তু আপাততঃ হিন্দুস্থান পরিত্যাগ করা তাঁহার পক্ষে সম্ভবপর হইল না; তীর্থযাত্রীর বেশে একদল মক্কাযাত্রীর সহিত আগ্রা হইতে কিছু

---

কিন্তু ভাগ্যে তাঁহার পরাজয় ঘটে। খিজর্ সুদক্ষ সৈনিক ছিলেন না, এবং রণ-পরিচালনায় তাঁহার দক্ষতা না থাকায় আর কোন দায়িত্বপূর্ণ অভিযানে তাঁহার নাম দৃষ্ট হয় না। তবে 'সম্রাটের পিতৃষসা গুল্‌বদনের স্বামী' রাজ-দরবারে মহাসুখে ও স্ফূর্তিতে সময় অতিবাহিত করিতেন। কোন সময় খিজর্ সম্রাট্ আক্‌বরকে বহু অশ্ব উপহার দিয়াছিলেন। ১৫৭৩ খ্রীষ্টাব্দে আক্‌বর দিল্লীতে আহত হইলে, খিজর্ তাঁহার যথেষ্ট সেবাশুশ্রূষা করিয়াছিলেন। তিনি সামরিক উচ্চপদে উন্নীত, এমন কি এক সময়ে 'আমীর-উল্-উমারা' হইয়াছিলেন; কিন্তু 'আইন্-ই-আক্‌বরীতে' মন্‌সব্‌দারগণের তালিকায় তাঁহার নামোল্লেখ নাই। 'তবকাৎ-ই-আক্‌বরীতে' তিনি পাঁচ-হাজারী প্রধানগণের অন্যতম বলিয়া উল্লিখিত হইয়াছেন। খিজর্ সম্বন্ধে ইহার অতিরিক্ত বিবরণ আপাততঃ ইতিহাসে পাওয়া যায় না।

দূর গমন করা ভিন্ন তাঁহার ঐকান্তিক কামনাকে তৃপ্তিদান করিতে পারেন নাই। নিজে সফলকাম না হইলেও ইস্‌লাম ধর্ম্মের এই পবিত্র কর্ত্তব্যপালনে-সমুৎসুক ব্যক্তি-গণকে সম্রাট্ মুক্তহস্তে অর্থসাহায্য করিতেন, এবং প্রতি বৎসর জনৈক যোগ্যব্যক্তিকে অধিনায়ক মনোনীত করিয়া যাত্রীদলের পাথেয় প্রভৃতি নির্ব্বাহের জন্য তাহার হস্তে বিপুল অর্থ ও বহুল দ্রব্যসম্ভার দিতেন। সম্রাট্ আক্‌বর বৎসর বৎসর তীর্থগমনাকাঙ্ক্ষা এইরূপে তৃপ্ত করিতে লাগিলেন; কিন্তু গুল্‌কে তীর্থগমনে বিরত রাখা তাঁহার পক্ষে ক্রমেই দুঃসাধ্য হইয়া উঠিল; অবশেষে সম্মতি প্রদান করিয়া তিনি পিতৃস্বসার তীর্থযাত্রার সর্ব্বপ্রকার সুব্যবস্থা করিয়া দিলেন।

তীর্থগামিনীগণের মধ্যে গুল্‌বদনের আত্মীয়ার সংখ্যাই অধিক। আবুল্-ফজল্ গুলের সহযাত্রীদলের মধ্যে প্রধানা মহিলাগণের নামোল্লেখ করিয়াছেন। যাত্রীদলের সমগ্র ব্যয়ভার রাজকোষ হইতে প্রদত্ত হইয়াছিল। গুলের প্রধানা সঙ্গিনী ছিলেন—আক্‌বর-পত্নী সলীমা সুলতান্ বেগম। মুসলমান-বিধি অনুসারে সধবা স্ত্রীলোকের তীর্থ-গমন নিষিদ্ধ নহে;—ভার্য্যার প্রবল আগ্রহ থাকিলে তাঁহাকে তীর্থগমনে অনুমতিদান অপরিহার্য্য। সম্ভবতঃ

ঐরূপ নির্ব্বন্ধাতিশয্যেই সলীমার তীর্থযাত্রা ঘটিয়াছিল। ইঁহাদের সঙ্গে ছিলেন, আক্‌বরের খুল্লতাত অস্করীর বিধবা-পত্নী সুল্‌তানাম্; কামরানের দুই কন্যা—হাজী ও গুল্-ইজার বেগম; এবং গুল্‌বদনের পৌত্রী উম্-ই-কুলসুম্—ইনি সাদৎ-ইয়ারের কন্যা কি না উল্লিখিত নাই। তালিকার শেষ নাম খিজর্ খাজা-দুহিতা সলীমা খানম্ গুল্‌বদনের গর্ভজাত কন্যা কি না তাহাও অজ্ঞাত।

ফতেপুর-সীক্রী যাত্রীদলের এক সঙ্গে মিলিত হইবার স্থান নির্দ্দিষ্ট ছিল, এবং ১৫৭৫ খ্রীষ্টাব্দের ১৫ই অক্টোবর যাত্রার দিন স্থিরীকৃত হয়। আগ্রা হইতে যাত্রা করিয়া গুল্‌বদনের সহযাত্রিগণ একসঙ্গে সম্মিলিত হইলেন। সাধারণতঃ (মুসলমান) বৎসরের দশম মাসেই তীর্থ-গমনোদ্দেশে যাত্রীদল আগ্রা ত্যাগ করিত; কিন্তু গুল্‌বদন্ প্রভৃতি সপ্তম মাসেই যাত্রা করিয়াছিলেন; ইহার কারণ বোধ হয়, মহিলাগণের পক্ষে, ক্লেশ-সহিষ্ণু সাধারণ যাত্রীদের ন্যায় দ্রুতগমন সম্ভবপর নহে। রাজ-আত্মীয়াগণকে পথে কিয়দ্দূর সঙ্গদান করিবার নিমিত্ত সম্রাটের পুত্রদ্বয় সলীম্ ও মুরাদ যাত্রীদলের সহচর হইলেন। কুমারদ্বয়ের বয়ঃক্রম তখন যথাক্রমে পাঁচ ও চারি বৎসর! প্রথম বিশ্রামস্থান অবধি অগ্রসর করিয়া দিয়া যুবরাজ সলীম্ বিদায় লইয়া

আগ্রায় ফিরিলেন। কথা ছিল, মুরাদ্ সুরাট বন্দর পর্য্যন্ত পৌঁছাইয়া দিবেন। গুল্‌বদন্ শিশু মুরাদ্‌কে সে ক্লেশকর ও শ্রমসাধ্য কার্য্য হইতে নিরস্ত করিলেন। যাত্রীদলের প্রকৃত রক্ষণাবেক্ষণের ভার অর্পিত হইয়াছিল—মুহম্মদ্ বাকী খাঁ কুকা, রুমী খাঁ-প্রমুখ আমীরবর্গের উপর।

গুলের বর্ণনাকুশল লিপিচাতুর্য্যময়ী লেখনী এই অজানিত বিঘ্নবিপদ্-সঙ্কুল সমুদ্রপথ, অপূর্ব্ব দৃশ্য-দর্শন বা পুণ্যব্রতানুষ্ঠানের কোন বিবরণ লিখিয়া যায় নাই। সুরাট হইতে সমুদ্রযাত্রা নির্দ্দিষ্ট হইয়াছিল সত্য, কিন্তু এই বন্দর তখন সবে বৎসর দুইমাত্র সাম্রাজ্যভুক্ত হইয়াছে; তখনও সুশাসন প্রতিষ্ঠিত হয় নাই। পথ বিপদাকীর্ণ, গ্রামবাসী রাজপুতগণ নবীন বন্ধন ছেদন করিবার জন্য সশস্ত্র ফিরিতেছে। সম্ভবতঃ রাজ-আত্মীয়াগণকে সম্রাট্-সৈন্য-পরিবেষ্টিত হইয়া এক সেনা-নিবাস হইতে অপর সেনা-নিবাস পর্য্যন্ত নিরাপদ পথ-অবলম্বনে গমন করিতে হয়। মোগল-সৈন্য তখন রাজপুতকুলতিলক রাণা প্রতাপের বিরুদ্ধে নিযুক্ত; অনুমান হয়, প্রধান যাত্রীদল এই বাহিনী-সহায়ে, অবসাদ-ক্লিষ্ট বক্রপথে গোগুণ্ডা হইতে আহ্‌মদাবাদ, এবং তথা হইতে সম্ভবতঃ জলপথে সুরাট গমন করেন।

সমুদ্রপথ সে সময় নিরাপদ থাকিলেও যাত্রীগণকে এক

বৎসর বন্দরে বসিয়া থাকিতে হইয়াছিল। 'আক্‌বর-নামায়' প্রকাশ, সমুদ্রযাত্রার জন্য রাজ-অর্ণবপোত 'ইলাহী' নির্দ্দিষ্ট ছিল। তদ্ব্যতীত 'সলীমী' নামক তুর্কী জাহাজ ভাড়া করা হয়। রাজমহিলাগণ 'সলীমীতে' আরোহণ করিলে, 'ইলাহী'-আরোহিনীগণের মধ্যে অকারণ পর্ত্তুগীজ্-জলদস্যু-ভীতি সঞ্চারিত হইয়াছিল। কিন্তু ইহাই বিলম্বের প্রকৃত কারণ বলিয়া মনে হয় না। ভারতসাগরে পর্ত্তুগীজ্‌গণের তখন অগাধ আধিপত্য; যথারীতি শুল্ক প্রদান না করিলে জল-যাত্রার অনুমতি-পত্র পাওয়া যাইত না। আবার ছাড়পত্র সংগৃহীত হইলেও ত্রাসের অবসান হইত না; কেন না গুল্মাচ্ছাদিত কূপের ন্যায় কখন কখন তন্মধ্যে সাঙ্কেতিক-ভাষায় হত্যার ইঙ্গিত প্রচ্ছন্ন থাকিত।* যাহা হউক, এই অনুমতি-পত্রের অভাবই যে বিলম্বের কারণ তাহাতে সন্দেহ নাই।†

* See *Humayun-nama* of Gulbadan, p. 72.

† পর্ত্তুগীজ্‌দিগকে দামানের নিকটস্থিত বুল্‌সার গ্রামখানির অধিকার দিয়া, গুল্‌বদন্ তাহাদের নিকট হইতে তীর্থগমনের আবশ্যক ছাড়পত্র সংগ্রহ করিয়াছিলেন। সম্রাটের আদেশমত তিনি যে এ কার্য্য করিয়াছিলেন, তাহাতে সন্দেহ নাই। তীর্থ হইতে প্রত্যাবৃত হইয়া তিনি রাজ-কর্ম্মচারিগণকে পর্ত্তুগীজ্‌দিগের হস্ত হইতে বুল্‌সার

মীর হজ্ সমস্ত বিঘ্নবিপত্তির কথা সম্রাটের গোচর করিলেন। অবিলম্বে সুরাটে উপস্থিত হইয়া যাত্রীদলের সর্ব্বপ্রকার অসুবিধা দূর করিয়া যাত্রার সুবন্দোবস্ত করিবার নিমিত্ত সম্রাট্ ঈদরের ফৌজদার কিলিচ্ খাঁকে আদেশ দিলেন। কিলিচ্ কাম্বেবাসী কল্যাণ রায় নামক জনৈক বণিক্‌সহ সুরাটে পৌঁছিয়া তদীয় সহায়তায় ‡ যাত্রীদলের ছাড়পত্র সংগ্রহ করিয়া দিয়া, যাত্রার সমস্ত বাধাবিপত্তি দূর করিলেন।

স্থলপথে এই সকল বাধাবিপত্তি হেতু সমুদ্রযাত্রা করিতে গুল্‌বদনের এক বৎসর বিলম্ব হইয়া গেল; অবশেষে ১৫৭৬ খ্রীষ্টাব্দের ১৭ই অক্টোবর তারিখে পয়গম্বরের পবিত্র নাম উচ্চারণ করিয়া তীর্থগামিনীগণ জলপথে যাত্রা করিলেন। সুরাট হইতে এক সঙ্গে যাত্রা করিলেও মধ্যপথে উভয় পোত বিচ্ছিন্ন হইয়া একখানি আরব উপসাগর, অন্যখানি পারস্য-উপসাগরের পথে গমন করে। অভীষ্ট তীর্থে কোন্‌খানি কোন্ বন্দরে উপস্থিত হইয়াছিল, তাহার উল্লেখ নাই।

গ্রাম কাড়িয়া লইতে আদেশ দিয়াছিলেন। Monserrate's *Mongolicae Legationis Commentarius*, ed. by. H. Hosten, p. 625 দ্রষ্টব্য।

‡ *Akbarnama*, iii. 276 *n*.

যাহা হউক, গুল্‌বদন্ সহযাত্রীবৃন্দসহ নিরাপদে আরবে উপনীত হইয়া সার্দ্ধ তিন বৎসরকাল তথায় অবস্থিতি করেন। এই দীর্ঘ সময়ের মধ্যে তাঁহার চারিবার 'হজ্'-ব্রত পালন করিবার সুযোগ হইয়াছিল।*

কিন্তু এই বহু আয়াসসাধ্য ক্লেশকর বিঘ্নবিপদ্‌সঙ্কুল তীর্থ-পর্য্যটনের অন্তর্নিহিত উদ্দেশ্য ও নিগূঢ় রহস্য কি, তাহা সম্যক্ হৃদয়ঙ্গম করিতে না পারিলে মনের চিরতৃষাতুর জ্ঞানস্পৃহা পরিতৃপ্ত হয় না। যীশুর পবিত্রভূমি প্যালেষ্টাইন্, মুহম্মদের মক্কা, বুদ্ধের গয়া, হিন্দুর বারানসী-বৃন্দাবন কেবল কি বিভিন্ন দেশবাসীর সম্মেলনভূমি—লৌকিক আচার-ব্যবহার আদান-প্রদানের সাধারণ ক্ষেত্র, অথবা এই তীর্থযাত্রার কোন মহত্তর অভিপ্রায় আছে? কেন এই সর্ব্বদেশ-সাধারণ মৃৎবারিগঠিত, বায়ু-বহ্নি ব্যোম-অধিষ্ঠিত স্থান-দর্শনের জন্য এত আকাঙ্ক্ষা, এত আগ্রহ, এত ক্লেশকর উদ্যম? গৃহসুখ, জীবনের চিরাভ্যস্ত পথ পরিত্যাগ করিয়া, কেন অজানিত বিঘ্নবিপদ্‌মুখে উল্লাসে আত্ম-সমর্পণ? আবার কেনই বা তাহার দুর্ব্বোধ আচার-অনুষ্ঠান, ক্রিয়াকলাপ সযত্নে পালন? মক্কার তিন ক্রোশ ব্যবধানে

* কার্‌বেলা, কুম্, মাশহদ্ ও মক্কা।

তীর্থ-পরিচ্ছদ্-পরিধান (ইহ্রাম্)† ; গমনপথে তীর্থ-মাহাত্ম্য-গান ; সঙ্কল্পসিদ্ধি এবং ত্রুটিহীন দর্শনের জন্য সকাতর প্রার্থনা ; সেই পবিত্র নিকষকৃষ্ণ প্রস্তরের স্পর্শ এবং অভিবাদন ; সপ্তবার পুণ্যময়ী কাবা-পরিক্রমা ; পবিত্র 'সফা' শৈলে আরোহণ এবং তদুপরি আন্তরিক প্রার্থনা-সহকারে পরিত্রাতা খোদার পদে আত্মনিবেদন ; 'সফা' হইতে মার্ওয়া শৈলে সপ্তবার দ্রুতগমনাগমন ; প্রধান মস্জিদে সমবেত-উপাসনা ও তথায় বিশ্বাসী-সম্প্রদায়ের প্রতি ধর্মোপদেশ-শ্রবণ ; অষ্টম ও নবম দিবসে তীর্থে তীর্থে প্রার্থনা ; অতঃপর দশাহে মীনাস্তম্ভনিচয়ের উপর লোষ্ট্রনিক্ষেপপূর্ব্বক সয়তান-নির্যাতন এবং এই দিবসেই পুণ্যময় হজ্‌ক্রিয়া বা পশু-বলিদান। ‡ পর পর এই সকল অনুষ্ঠানের নিগূঢ় রহস্য কি, কে বলিবে? মনস্বিনী গুল্ যে এই সকল শাস্ত্রাদেশ পুঙ্খানুপুঙ্খরূপে পালন করিয়াছিলেন, তাহা এক প্রকার স্বতঃসিদ্ধ। কেবল তাহাই নহে, দীর্ঘকাল তীর্থ-বাসে তিনি যে মদিনা দর্শন এবং স্থানে স্থানে সাধু মহাত্ম-

† ইহ্রাম্—দুইখানি অখণ্ড শ্বেতবস্ত্র ; একখানি কটিদেশ ও অপরখানি দেহে আবৃত করিতে হয়। দক্ষিণ স্কন্ধ ও মস্তক অনাবৃত থাকে। Hughes' *Dict. of Islam* গ্রন্থে চিত্র দ্রষ্টব্য।

‡ বিস্তৃত বিবরণ *Encyclopaedia of Islam*, Vol. II, 'হজ্' শব্দ দ্রষ্টব্য।

গণের সমাধিস্থলে শ্রদ্ধার অর্ঘ্য দান করিতে গিয়াছিলেন, তাহাও সহজেই অনুমেয়। কিন্তু কি অপূর্ব্ব প্রেরণায় এই আয়াসসাধ্য আনুষ্ঠানিক আচার-সকল তৎকর্ত্তৃক সম্পন্ন হইয়াছিল, কি অলৌকিক উন্মাদনায় সন্তান-সন্ততি প্রিয়-পরিজনবর্গের মমতা, অধ্যয়নশীল নিশ্চিন্ত-জীবন পরিহার করিয়া স্বেচ্ছায় সাগ্রহে তীর্থযাত্রার দুঃসহ ক্লেশরাশি বহন করিয়াছিলেন; পবিত্র তীর্থভূমি প্রথম চুম্বন করিয়া চির-ঈপ্সিত দূর মন্দিরশির-দর্শনে এই প্রগাঢ় ভক্তিমতি মহিলার অন্তরে কি ভাবের উদয় হইয়াছিল; কি ভাবে বিভোর হইয়া সাম্রাজ্যের সুখৈশ্বর্য্য ভুলিয়া সার্দ্ধ তিন বৎসর কাল আমাদের বিদুষী বাদ্‌শাহ্‌জাদী আরবের মরুময় প্রদেশে প্রবাসবাস করিয়াছিলেন—সে অপূর্ব্ব হৃদয়-রহস্য আত্ম-গোপনপ্রিয়া গুলের সহিত চিরান্তরিত হইয়াছে; কৌতূহলের শত চেষ্টাতেও সে প্রহেলিকা-দ্বার উদ্‌ঘাটিত হইবে না।

১৫৭৯ খ্রীষ্টাব্দে সহযাত্রীদলসহ গুল্‌বদন্‌ ভারতাভিমুখে যাত্রা করিলে, পুনর্যাত্রার অধিনায়ক হইয়াছিলেন—খাজা ইয়াহিয়া মীর হজ্‌। এই অনিশ্চিত বিঘ্নশঙ্কিত বিপদ্‌সঙ্কুল পুনর্যাত্রার বিবরণ ঘটনা-বৈচিত্র্যে বিস্ময়কর। প্রথমতঃ এডেনের অনতিদূরে পোতমগ্ন হইয়া যাত্রীদলকে কিছুদিন সেই জনবিরল স্থলে অবস্থান করিতে হয়। তথনকার

এডেনে এখনকার মত তৃষ্ণার্ত্তের তৃপ্তিকর বরফ, অনাবৃষ্টির অভাব, এবং বৃটিশরাজের প্রতিষ্ঠা ছিল না। দ্বিতীয়তঃ, তদানীন্তন শাসনকর্ত্তা যাত্রীদলের সহিত সদ্ব্যবহার করেন নাই,—যদিচ এই বিসদৃশ আচরণের জন্য তিনি স্বীয় প্রভু তুর্কী-অধিপতি তৃতীয় মুরাদের নিকট দণ্ডিত হইয়াছিলেন। কেবল একটিমাত্র সুখকর ঘটনায় এই উত্তপ্ত পর্ব্বত-পরিবেষ্টিত স্থলে সুদীর্ঘ প্রবাসপীড়িত যাত্রীদলের নিরাশ তমসাচ্ছন্ন হৃদয়ে পুলকালোক সঞ্চারিত হইয়াছিল। ১৫৮০ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে দেখা গেল, দক্ষিণ দিক্ হইতে অনুকূল পবনে একখানি জাহাজ আসিতেছে। জাহাজ কাহার, জানিবার জন্য গুল্‌বদন্, গুল্-ইজার ও খাজা ইয়াহিয়ার সহিত যুক্তি করিয়া একখানি নৌকা পাঠাইয়া দিলেন। সৌভাগ্যক্রমে সম্রাটের জনৈক কর্ম্মচারী বায়াজীদ্ বিয়াৎ স্ত্রীপুত্রগণসহ ঐ জাহাজে আরোহী ছিলেন। অনুকূল পবনের দুর্ল্লভ সুযোগ উপেক্ষা করিয়া বায়াজীদ্ স্বীয় পোতের গতিরোধ করাইয়া, সংবাদ আদান-প্রদান-পূর্ব্বক রাজ-পরিবারের অবস্থা-সঙ্কট বুঝিলেন, এবং সম্ভবতঃ ইঁহারই চেষ্টায় বেগমগণের ভারত-প্রত্যাগমনের জন্য জাহাজের সুব্যবস্থা হইয়াছিল। *

* *J. A. S. B.* 1898, p. 315.

ঠিক কোন্ সময়ে রাজ-পরিবার এডেন ত্যাগ করেন, অথবা কখন তাঁহারা স্বরাটে আসিয়া উপনীত হ'ন, তাহা নিশ্চিতরূপে জ্ঞাত হওয়া যায় না। † আবুল্-ফজ্লের মতে ৭ মাস, বদায়ূনীর মতে এক বৎসর, গুল্‌বদন্‌কে এডেনে থাকিতে হইয়াছিল। তবে এ কথা নিশ্চয় যে, ১৫৮০ খ্রীষ্টাব্দের এপ্রিল মাসে বায়াজীদের জাহাজ যখন এডেনের সন্নিকটে উপস্থিত হয়, সে সময় যাত্রীদল তথায় স্বদেশ-প্রত্যাগমনের আশায় দিনাতিপাত করিতেছিলেন। প্রত্যাগত যাত্রীদল এডেন হইতে যাত্রা করিয়া স্বরাট বন্দরে অবতরণ করিলে, তথায় অতিরিক্ত বৃষ্টিপাত আরম্ভ হয়। সম্রাট্‌ও তখন রাজধানী হইতে সুদূর জবুলিস্থানে (কাবুলে) অবস্থান করিতেছিলেন। ‡ সুতরাং রাজ-পরিবারবর্গ পুনরায় দীর্ঘকালের জন্য স্বরাটে অবস্থান করিতে বাধ্য হইলেন। অবশেষে ১৫৮২ খ্রীষ্টাব্দের মার্চ্চ মাসে (৯৯০ হিজ্‌রা) সকলে ফতেপুর-সীক্‌রীতে উপনীত হ'ন।

† এই প্রসঙ্গে বেভারিজ্ মহোদয় (H. Beveridge) বিস্তৃত আলোচনা করিয়াছেন। *Akbarnama*, iii. 570*n.*

‡ আক্‌বর ১৫৮১ খ্রীষ্টাব্দের ৬ই ফেব্রুয়ারী পঞ্জাব ও কাবুল-গমনোদ্দেশে রাজধানী ত্যাগ করেন, এবং ১লা ডিসেম্বর প্রত্যাবর্ত্তন করেন।

রাজধানী-আগমনের পথে গুল্‌বদন্‌ রাজ-পরিবারবর্গ-সহ আজ্‌মীরে চিশ্‌তী ফকীরদিগের পুণ্যপীঠদর্শনে গমন করেন। তথায় কুমার সলীমের (উত্তরকালে জহাঙ্গীর) সহিত তাঁহাদের সাক্ষাৎ হয়। তখন প্রায় প্রত্যহ এক একজন আমীর সম্রাটের অভিবাদন ও সাদর-সম্ভাষণ বহন করিয়া গুল্‌বদন্‌-সকাশে আগমন করিতেন। অবশেষে ভরতপুর-রাজ্যের খানুয়া নামক স্থানে বেগমদিগের সহিত সম্রাটের সম্মিলন হয় (১৫৮২ এপ্রিল)।

ফতেপুর-সীক্‌রীতে এক বিসদৃশ ব্যাপার গুল্‌বদনের ভাবতঃ স্থিরচিত্তকে বিচলিত করিল। গুল্‌ দেখিলেন, একোয়াভাইভা নামক জনৈক খ্রীষ্টধর্ম্মযাজক কুমার মুরাদ্‌কে উক্ত ধর্ম্মের নীতি শিক্ষা দিতেছেন। আক্‌বর যে খ্রীষ্টধর্ম্মের পবিত্র নিদর্শন-সমূহের উপর প্রগাঢ় শ্রদ্ধাসম্পন্ন এবং এই ধর্ম্মপ্রাণ বিদ্বান্‌ মিশনরীকে বিশেষ প্রীতির চক্ষে দেখেন, গুল্‌ ইতঃপূর্ব্বে তাহা শুনিয়াছিলেন। একোয়াভাইভা বলেন, * খ্রীষ্টধর্ম্মের প্রতি সম্রাটের এই প্রীতিদৃষ্টিতে হামীদা বানূ-প্রমুখ রাজ-আত্মীয়াগণ সাতিশয় অপ্রসন্ন হইয়া উঠিলেন, এবং ইঁহাদের অসন্তোষধ্বনি যে গুল্‌বদন্‌ ও

* Father Goldie's *First Christian Mission to the Great Mughal.*

সম্রাটের হিন্দুপত্নীগণের কণ্ঠনিসৃত বিলাপে পরিবর্দ্ধিত হইয়াছিল, তাহাতে সন্দেহ নাই। সমগ্র হারেমের প্রতিকূলতায় সম্রাট্ একোয়াভাইভাকে আর আশ্রয় দিতে পারিলেন না। বিদায়-গ্রহণকালে পাদ্‌রী সম্রাটের নিকট হইতে কেবল গোয়া পর্য্যন্ত গমন করিবার পাথেয় গ্রহণ করিলেন। এই সময়ে হামীদা বানূ বেগমের মহলে একজন রুষবাসী পুরুষ ও তাহার স্ত্রী, ক্রীতদাস ও ক্রীতদাসীরূপে সন্তানাদিসহ অবস্থান করিতেছিল। পাদ্‌রী হামীদার নিকট ইহাদের মুক্তি ভিক্ষা করিলেন। হামীদা প্রথমে অনিচ্ছুক ছিলেন; কিন্তু সম্রাট্ কখনও একোয়াভাইভার প্রার্থনা অগ্রাহ্য করিতেন না।

তীর্থ হইতে প্রত্যাবৃত্ত হইয়া গুল্‌বদন্ আগ্রার রাজভবনে 'হুমায়ূন্-নামা' রচনা করিতে আরম্ভ করেন; অন্য কোথাও এই পুস্তক-সম্বন্ধে কোন উল্লেখ না থাকিলেও, গ্রন্থখানি নিজেই আপনার অস্তিত্ব-পরিচয় প্রদান করে। ইহা সাহিত্য-হিসাবে রচিত হয় নাই; আবুল্-ফজ্‌লের 'আক্‌বর-নামার' উপকরণ-স্বরূপে লিখিত। সাম্রাজ্য বা রাজ-দরবারের যে-সকল ঘটনা গুল্ স্বয়ং জানিতেন বা বিশ্বস্তসূত্রে অবগত হইয়াছিলেন, এ গ্রন্থে তাহাই লিপিবদ্ধ হইয়াছে। কিন্তু 'হুমায়ূন্-নামা' সাহিত্য-রচনার উদ্দেশ্যে

লিখিত না হইলেও তৎকাল-প্রচলিত রীতি অনুসারে গুল্‌বদন বহুল ফার্সী কবিতা রচনা করিয়াছিলেন। সাহিত্যে যে তাঁহার প্রগাঢ় অনুরাগ ও জ্ঞানস্পৃহা অতীব বলবতী ছিল, তাহা তাঁহার সংগৃহীত গ্রন্থরাশি ও প্রতিষ্ঠিত পুস্তকাগার হইতে নিঃসংশয়ে অনুমান করা যায়। মীর মহ্‌দী শীরাজী-রচিত 'তাজ্‌কিরতুল্‌-খওয়াতীনে' গুলের কোন কবিতার এই দুইটি চরণ উদ্ধৃত আছে :—

"হর পরী কে উ বা-আশিক্‌-ই-খুদ্‌ ইয়ার নীস্ত্‌।
"তু ইয়াকীন্‌ মীদান্‌ কে হেচ্‌ অজ্‌ উমর্‌ বর্‌-খুরদার্‌ নীস্ত!"

অর্থাৎ, নিজ প্রেমিকের প্রতি বিমুখ পরী! তুমি নিশ্চয় জানিও যে, কেহই জীবন-রূপ ফল পূর্ণরূপে আস্বাদন করে না। [ অর্থাৎ জীবন নশ্বর, তাহার মধ্যেই যতটুকু পার সুখভোগ করিয়া লও। ]

সাম্রাজ্যের শাসন-সংরক্ষণে বা রাজনৈতিক ব্যাপারে গুল্‌বদন্‌ কখন হস্তক্ষেপ করিতেন না। দুর্গাবতী বা চাঁদ সুল্‌তানার ন্যায় অরিহৃদয়ে,অসিমুখে রক্তরেখায় তাঁহার নাম কখন লিখিত হয় নাই; কিন্তু দীনদুঃখীর অন্তরে কৃতজ্ঞতার উজ্জ্বল অক্ষরে করুণাদেবী স্বয়ং যে নাম লিখিয়াছিলেন, তাহা খোদার পুণ্য নামের সহিত নিত্য উচ্চারিত হইত।

অবরোধ-প্রথার প্রচলনে ভারত-মহিলাগণের কার্য্যের পরিধি অতি সঙ্কীর্ণ; কদাচিৎ অন্তঃপুর-নেপথ্যের বহির্ভাগে সংসার-রঙ্গমঞ্চের উপরে তাঁহাদের গৌরবাভিনয় প্রদর্শিত হয়; তথাপি এই নেপথ্যাভিনয়ের অলক্ষ্য প্রভাব মানব অন্তরে অন্তরে অনুভব করে;—গুল্ তাহার উজ্জ্বল দৃষ্টান্ত-স্থল। বাবর-দুহিতা বালিকা গুল্ পিতার অসীম স্নেহপাত্রী ছিলেন; পরে হুমায়ূনের রাজত্বকালে সুখে-দুখে ভ্রাতৃমুখে স্নেহময়ী ভগিনীর নাম; অতঃপর ভ্রাতুষ্পুত্র আক্‌বর পিতৃষ্বসাকে যে অসীম শ্রদ্ধার চক্ষে দেখিতেন, ইতিহাসে সে নিদর্শনের অভাব নাই। সম্রাট্ বহুবার বহুমূল্য রত্ন-রাজি তাঁহাকে উপহার দিয়াছেন (Bad. ii.332) এবং কখন তাঁহার কোন উপরোধ উপেক্ষা করিতেন না। গুল্‌বদন্ ও সলীমা সুলতানের অনুরোধেই তিনি বিদ্রোহী কুমার সলীম্‌কে মার্জ্জনা করিয়াছিলেন। কে বলিবে এইরূপ কত গুরুতর ব্যাপারে এই ধর্ম্মপ্রাণা মহিলার অদৃশ্য-প্রভাব উদ্যত অশনির পতনরোধ না করিয়াছে? পর পর ভারতের দুইজন প্রতাপশালী সম্রাট্‌কে কল্যাণের পথে চালনা করিয়া সাম্রাজ্য ও সংসারের প্রভূত মঙ্গলসাধন করিয়াছে।

সংসারে একজাতীয়া নারী আছেন যাঁহাদিগের সাহস ও বীর্য্যবত্তা বীরকার্য্যে ব্যক্ত হয় না;—প্রকাশ পায় মূক

সহিষ্ণুতায় ;—যাঁহাদিগের কার্য্যের অভিব্যক্তি কল্যাণে। গুল্ সেই শ্রেণীর মহিলা। সূর্য্য নীরবে উদয় হ'ন— নীরবে অস্ত যান ; কিন্তু তাঁহারই আলোকে এই বৈচিত্র্যময়ী সৃষ্টি মানবের দৃষ্টিগোচর হয়। যে-সকল কীর্ত্তি ইতিহাস গৌরবে কীর্ত্তন করে, গুল্ সেরূপ কীর্ত্তিশালিনী ছিলেন না ; কিন্তু উদীয়মান মোগল-সাম্রাজ্যের উপর এই বিদুষী মহিলা হুমায়ূন্-নামায় যে উজ্জ্বল আলোকপাত করিয়াছেন, তাহাই তাঁহার জীবনের অপূর্ব্ব গৌরবময়ী কীর্ত্তি এবং সেইজন্যই তিনি ইতিহাস-সেবিগণের কৃতজ্ঞতা ও অক্ষয় শ্রদ্ধার অধিকারিণী। গুল্‌বদনের গৌরব-সৌরভ ঐতিহাসিক-জগতকে চিরআমোদিত করিবে।

গুল্‌বদনের আয়ু-সূর্য্য ক্রমে ধীরে ধীরে অস্তাচল অভিমুখে অগ্রসর হইতে লাগিল ; জীবনালোক ম্লান হইয়া আসিতেছে। মৃত্যুর দূরপ্রসারিণী দীর্ঘছায়াপাতে চক্ষু জ্যোতিহীন ; কিন্তু বিশ্বাস, ধর্ম্ম, পুণ্য, পবিত্রতায় তাঁহার অন্তরের দীপ্তি উজ্জ্বলতর হইয়া উঠিতেছে। ইতিমধ্যে একবারমাত্র ইতিহাসে প্রসঙ্গতঃ তাঁহার নামোল্লেখ দেখা যায়—গুলের বয়ক্রম তখন ৭০ বৎসর। 'আক্‌বরনামায়' প্রকাশ, সেই সময় তাঁহার দৌহিত্র মুহম্মদ্-ইয়ার সম্রাটের বিরাগভাজন হইয়া রাজ-দরবার পরিত্যাগ করেন।

ইহার পর আরও ১০ বৎসর কাটিয়া গেল। আক্-বরের অর্দ্ধ শতাব্দীব্যাপী রাজ্যের দীর্ঘ দিবাও অবসানপ্রায়। এই সময় গুলের জীবনে কাল-রজনী উদিত হইল। ১৬০৩ খ্রীষ্টাব্দের ফেব্রুয়ারী মাসে অশীতিবর্ষ বয়সে গুল্ আগ্রায় শেষ-শয্যা গ্রহণ করিলেন। জীবনের অন্তিম মুহূর্ত্ত পর্য্যন্ত চিরসঙ্গিনী হামীদা তাঁহার শয্যাপার্শ্বে,—ননদিনীর শুশ্রূষা-ভার আর কাহারও হস্তে দিয়া তিনি নিশ্চিন্ত নহেন। হামীদা ননদিনীকে আদরে 'জিউ' (মহাশয়া) বলিয়া সম্ভাষণ করিতেন। যখন দেখিলেন, অন্তিম-শয্যাশায়িনীর চক্ষে মৃত্যুর করাল-ছায়া ঘনাইয়া আসিতেছে,—রুগ্ন ভগ্নদেহ হইতে চিরমুক্তি লাভ করিবার জন্য জীবনশ্বাস চঞ্চল হইয়াছে, তখন তিনি স্নেহভরে চিরতরে একবার শেষ সম্ভাষণ করিলেন—'জিউ'? উত্তর না পাইয়া হামীদা পুনরায় নাম ধরিয়া ডাকিলেন—'গুল্‌বদন্?' মুমূর্ষু ধীরে ধীরে চক্ষুরুন্মীলন করিয়া ভগ্নকণ্ঠে বহুকষ্টে বলিলেন—'আমি মরিতেছি, তুমি চিরজীবিনী হও।' যে চক্ষু মোগল-ভাগ্যরবির প্রাতরুত্থান দেখিয়াছিল, তাহা চিরনিমিলিত হইল।

পিতৃষ্বসার প্রতি অসীম শ্রদ্ধাসম্পন্ন ভারত-সম্রাট্ কিছু দূর শবাধার বহন করিয়া চলিলেন। নীরব অশ্রুপাত ও

ভাষাহীন দীর্ঘশ্বাস তাঁহার মূক মর্ম্মবেদনার পরিচয় দিতে লাগিল। দেহচ্যুত আত্মার শান্তির নিমিত্ত বৃদ্ধ সম্রাট্ সৎকার্য্যে বহু অর্থব্যয় করিলেন। মৃণ্ময় দেহ মৃত্তিকায় সমাহিত হইল।

কিন্তু ধর্ম্মে প্রগাঢ় নিষ্ঠাবতী, কর্ম্মে কর্ত্তব্যপরায়ণা, পতিপুত্র-পরিজনে একান্ত স্নেহশালিনী, সহৃদয়-সৌজন্য ও সারল্যের অবয়বী প্রতিমা গুল্, শমনের অন্তঃপুর সমাধির অভ্যন্তর হইতে কালের নিবিড় আবরণ ভেদ করিয়া আমাদের মানস-পটে উদিত হ'ন। তখন আমাদের মনে হয়, যেন চিরপরিচিত সুহৃদ্‌কে হারাইয়াছি!

# প্রমাণ-পঞ্জী

## জেব্-উন্নিসা :—

*Padishahnama*—Abdul Hamid, ii. 22.

*Muntakhab-ul-Lubab*—Muhammad Hashim Khafi Khan, i. 590.

*Masir-i-Alamgiri*—Saqi Mustaid Khan, pp. 462, 538.

*Alamgirnamah*, p. 836.

*Faiyyaz-ul-Qawanin*, p. 369.

*Masir-ul-Umara*, ii. 828.

*Makhzan-ul-Gharaib*—Ahmad Ali Sandilavi (1218 A. H.) Khuda Bakhsh MS., p. 312.

*Gul-i-rana*, f. 119.

*History of Aurangzib*—Prof. Jadunath Sarkar, M. A., i. 68-70 ; iii. 60-62, 416.

*Catalogue of Persian Mss. in the British Museum* by Dr. Rieu, ii. 702*b*.

*Studies in Mughal India*, Prof. Jadunath Sarkar, M.A., pp. 79-90.

'জেব্-উন্নিসা কি কলঙ্কিনী ?' অধ্যায়টী এই গ্রন্থে প্রদত্ত Zeb-un-nissa প্রবন্ধের অংশ-বিশেষের সারসঙ্কলন।

*Bankipur Oriental Public Library Catalogue of Mss.* 'Persian Poetry' by Khan Sahib Abdul Muqtadir, iii. 250-1.

'দেওয়ান্-ই-মখ্‌ফী কি জেব্-উন্নিসার ?' অধ্যায়টী খাঁ সাহিবের রচনা-অবলম্বনে লিখিত ; তিনি 'দেওয়ানে'র বিস্তৃত সমালোচন ও পরীক্ষা করিয়াছেন।

Beale's *Oriental Biographical Dictionary*, ed. by Keene, p. 428.

গুল্‌বদন্ ঃ—

*Humayun-nama* by Gulbadan Begam trans. by A. S. Beveridge, (Oriental Trans. Fund), 1902. গুল্‌বদনের প্রদত্ত তারিখগুলি একটু সাবধানে গ্রহণ করা উচিত। স্থলবিশেষে গুল্‌বদন্ ভ্রাতৃদ্বয় হিন্দাল্ ও হুমায়ূনের দোষাদি ঢাকিবার চেষ্টা করিয়াছেন।

বিদুষী বেভারিজ-পত্নী-লিখিত হুমায়ূন্-নামার Introduction (pp. 1-79) অতি অপূর্ব্ব—প্রত্যেক মোগল-ইতিহাস-আলোচনাকারীর অবশ্যপাঠ্য। মৎরচিত, 'গুল্-বদন্' প্রবন্ধটী প্রধানতঃ ইহারই সাহায্যে রচিত।

*Akbar-nama* by Abul-Fazl 'Allami—trans. by H. Beveridge. I. C. S. (Bibliotheca Indica), Vol. III.

*Muntakhab-ut-Tawarikh*— Abdul Kadir Al Badauni, trans. by W. H. Lowe, Vol. II.

*Humayun-nama* by Bayazid Biyat as trans. by H. Beveridge in *J. A. S. B.*, 1898.)

# বেগম সমরু

( ঐতিহাসিক চিত্র )

৮খানি সুন্দর হাফ্‌টোন চিত্র শোভিত, মূল্য ||০

[ প্রবীণ সাহিত্যরথী 'ভারতবর্ষ'-সম্পাদক শ্রীযুক্ত জলধর সেন-লিখিত ভূমিকা-সম্বলিত । ]

এই প্রাচ্য-মহিলার অপূর্ব্ব জীবন-কথা ঘটনা বৈচিত্র্যে ও অবস্থা-বিপর্য্যয়ে উপন্যাস-বর্ণিত কাহিনী অপেক্ষাও চিত্তাকর্ষক। বেগম সমরুর অমানুষী প্রতিভা, অসামান্য প্রভুত্ব, অপরিমেয় দানশীলতা, সর্ব্বোপরি রণস্থলে তাঁহার শৌর্য্য-বীর্য্যের কথা পাঠ করিলে বিস্ময়ের উদ্রেক করে।

**Bengal Administration Report (1917-18)** প্রসঙ্গে

সুবিখ্যাত Independent পত্রের কলিকাতা সংবাদদাতা লিখিয়াছেন,

"The *Bengal Administration Report* issued 4 or 5 days ago is to say the least of it—all gammon ! It has no good poetry nor first class literature was produced in Bengal during the year under review despite Tagore. It however appreciated *Begam Samru* by Mr. Brojendranath Banerji and acknowledges that *it is the best book of the year so far as biographies are concerned.*" (*Independent*, d/- 31-8-19.)